সকলেরই মিত্র ছিল। মরণেই তার মঙ্গল হ'লো জেনো। তোমরা সকলে প্রাণ ভ'রে আর একবার হরিধ্বনি করো।"—বলিতে বলিতে ঠাকুর সিংহবিক্রমে হুঙ্কার ছাড়িয়া নিজেই হরিধ্বনি দিয়া উঠিলেন।

তখন সেই বিরাট্ জনসঙ্ঘ, বিরাট্ কণ্ঠে, সেই মহাধ্বনির প্রতিধ্বনি করিয়া, আকাশ-মেদিনী কম্পিত করিয়া তুলিল,—"হরি হরি বল—হরিবোল!"

ঠাকুর বলিলেন, "মাধব, তোমার এ অন্নের মেলা আজ সার্থক। মা-আনন্দময়ী তোমার অন্ন গ্রহণ কোরেছেন।—বল সবে একবার—জয় মা-অন্নপূর্ণে! মহালক্ষ্মী! কালভয়বারিণী কালি!"

সকলে কালীনামে জয়ধ্বনি দিয়া উঠিল।

মধুর কণ্ঠে ঠাকুর আবার বলিলেন, "হাঁ, এইরূপ মা-নামে মাতোয়ারা হইয়া, চোখের জলে মনের কালি ধুইয়া, সকলে মানুষ হও,—আমার এই কামনা। ভক্তিভরে কাঁদ্‌তে পাল্লেই মুক্তি।"

পুনরায় সেই পুণ্যস্থান মাতৃ-নামে মুখরিত হইয়া উঠিল। সেই স্থান এখন পুণ্যতীর্থে পরিণত।

ইতি তৃতীয় খণ্ড

গ্রন্থ সমাপ্ত

লেখক
শ্রীহরলাল চক্রবর্তী